'তবু, সাবধানের মার নেই। তাছাড়া বসে থাকতে ভালই তো লাগছে।'

'কফি খাবে এক কাপ? পানি চড়িয়ে দিয়েছি স্টোভে।' একটা চেয়ার টেনে নিয়ে বসল ইশরাত।

'ব্যাপার কি, জাহান?' অবাক হয়ে গেল রানা। 'শাড়ি পরেছ যে?'

হাসল ইশরাত। ঝকঝক করে উঠল সুন্দর দু'পাটি দাঁত। বলল, স্পাকিস্তানেই যখন যেতে হচ্ছে তখন ছদ্মবেশের আর কি দরকার?'

খুঁটিয়ে দেখল একবার রানা ইশরাতকে। কপালে লাল টিপ পরেছে সে, কানে ছোট্ট দুটো ঝুমকো। ডান হাতে কয়েকগাছি সোনার চুড়ি, বাঁ হাতে একটা লেডিস্ ঘড়ি কালো ব্যাণ্ড দিয়ে বাঁধা। লম্বা নখে নেইল পলিশ। আঁটসাঁট করে পেঁচিয়ে পরেছে সে একটা কমলা রঙের শিফন শাড়ি। মাথার চুল পুরুষের মত করে ছাঁটা। শাড়ি ব্লাউজের সঙ্গে চুলের এই অসামঞ্জস্য বিদঘুটে দেখালেও কেন জানি ভাল লাগল রানার।

'খারাপ লাগছে দেখতে?' জিজ্ঞেস করল ইশরাত।

'অপূর্ব লাগছে।'

'কফি খাওয়াবার কথা শুনে বলছ, না সত্যিই?'

'সত্যি।'

'থ্যাঙ্ক ইউ।'

চুপচাপ সাগরের গান শুনল কিছুক্ষণ ইশরাত, তারপর আবার জিজ্ঞেস করল, 'আর কতক্ষণ, রানা?'

ঘড়ি দেখে জবাব দিল রানা, 'তিন মিনিট।'

অস্থির পায়ে চলে গেল ইশরাত কফি আনতে। দুই মিনিট পর রানার হাতে কফির কাপ ধরিয়ে দিয়ে জানতে চাইল ইশরাত, 'আর আছে এক মিনিট। ওদের জাগাবে না?'

'কি দরকার? ঘুমাচ্ছে ঘুমাক। ভয়ানক খাটুনি গেছে ওদের ওপর দিয়ে।' কাপে চুমুক দিয়ে বলল, 'বাহ, দারুণ হয়েছে তো!'

ঘড়ির ওপর থেকে চোখ সরাতে পারছে না ইশরাত।

ঠিক বারোটায় কেঁপে উঠল রানার হাতে ধরা কাপ। প্রথমবার মৃদু, দুই সেকেণ্ড পর প্রচণ্ডভাবে দুলে উঠল গোটা এলাকা- তারপর পৌঁছল এসে বিস্ফোরণের আওয়াজ।

মৃদু হাসি ফুটল রানার মুখে।

* * * *